কেনবার জন্য প্রতিদিন পিড়াপিড়ি করেন। ব্যাপারটা সে বুঝতে পারে অবিশ্যি। এ তার বিয়েরই আয়োজন। নয় তো তাদের অবস্থা হঠাৎ এমন-কিছু ফেঁপে ওঠেনি যে যত খুসি এবং যেমন খুসি জামা-কাপড় তার মঞ্জুর হ'তে পারে। বরং, সে যতদূর জানে, বাবার অবস্থা এখন নামতিরই দিকে। তার বিয়ে সম্বন্ধে এত ব্যাকুলতা তো সেইজন্যেই।

কাপড়ওয়ালা এসেছে—তাকে নিচে যেতে হবে। হঠাৎ একটা অসহ্য বিতৃষ্ণায় সমস্ত শরীর তার সঙ্কুচিত হ'য়ে উঠলো। তার অনুভূতি যেন শারীরিক ন্যক্কারের মত।

'কই, যাচ্ছো না যে?' টুনকি আবার বললে।

অরুণা কিছু বললে না; কথাটা বোধ হয় তার কানেও ঢোকেনি।

টুনকি হঠাৎ অরুণার গা ঘেঁষে দাঁড়িয়ে চুপি-চুপি বললে: 'দিদি, তোমার বিয়ে হবে?'

এ-কথাটা অরুণা শুনে টুকটুকে লাল হ'য়ে উঠলো তার সমস্ত মুখ। রাগের দৃষ্টিতে মেয়েটার দিকে তাকিয়ে ডাকলে: 'টুনকি!'

ভয়ে জড়োসড়ো হ'য়ে টুনকি দাঁড়িয়ে রইলো চুপ করে'।

'সারাদিন ঘুরে-ঘুরে বড়দের কথা গিলিস—আর নিজের মাথাটি খাচ্ছিস, না?'

টুনকি প্রায় কাঁদো-কাঁদো হ'য়ে গিয়ে বললে: 'আমি কী বলেছি, আমি তো শুধু—' ছোট মেয়েটার গলা তো প্রায় আটকে এলো।

'এ-সব কথা কক্ষনো আর বলবিনে।'

'না, আর কক্ষনো বলবো না।'

টুনকি মাথা ঝাঁকালো, দুলে উঠলো তার ঝাঁকড়া কালো এলোমেলো

চুল। অরুণা দেখলে, মেয়েটা বুঝি কেঁদেই ফেলে। তাড়াতাড়ি ওর কালো কুচকুচে মাথাটা টেনে নিলে বুকের কাছে। ঝরঝর করে' কেঁদে দিলে টুনকি।

ওর চুলে হাত বুলুতে-বুলতে অরুণা বললে : 'কেন বললি? জানিসনে, বড়দের কথা ছোটদের বলতে নেই।'

দু'হাতে চোখ চেপে ধরে' টুনকি আরো একটু কাঁদলো, তারপর হাত সরিয়ে নিয়ে ঝকঝকে চোখে তাকালো দিদির মুখের দিকে। কান্না থেমেছে, লেগে রয়েছে চোখের কোনে কালো-কালো দাগ।

আর ঐ মেয়েটার মুখের দিকে তাকিয়ে হঠাৎ কেমন করে' উঠলো অরুণার বুকের ভিতরটা। এ-বাড়ির মধ্যে এই ছোট মেয়েটাই কেমন যেন আলাদা, যেন অন্যরকম। বেশির ভাগ সে থাকে একা, নিজের মনে; অন্যদের কাছে যখন ঘেঁষে, এমন একটি কুণ্ঠা নিয়ে দূরে দাঁড়িয়ে থাকে চুপ করে', শিশুর মধ্যে যেটা স্বাভাবিক নয় একেবারেই। সে যেন আর সকলের মুখের দিকে তাকিয়ে থাকে, কেউ কিছু বলবে এই আশায়। কিন্তু বিশেষ-কিছু কেউ বলে না, তাকে আমলেই আনে না কেউ, সে নিতান্ত ছেলেমানুষ। শুধু বাবা মাঝে-মাঝে কাছে ডাকেন, তখন তার জীবন যেন ধন্য হ'য়ে যায়। একটু লক্ষ্য করলে বোঝা যায়, তার শিশু-মনের সমস্ত পূজা সে দিয়েছে তার বাবাকেই; তার বাবা মানুষের মধ্যে শ্রেষ্ঠ, তার বাবা তার অস্পষ্ট কল্পনার ঈশ্বরের মত। তাদের পরিবারে শিশুদের সামনে নানা বিষয়ে আলোচনায় বাধা নেই—টুনকি হয়-তো নিঃশব্দে দাঁড়িয়ে সব শোনে। কিছু কি বোঝে? কিছু কি বোঝে না? শিশুদের যতটা ছেলেমানুষ আমরা মনে করি, ততটা ছেলেমানুষ তারা

হয়-তো নয়। আর্থিক টানাটানির সঙ্গে-সঙ্গে পরিবারে নানারকম দ্বন্দ্ব ও সংঘাত দেখা দেয়; এই মেয়েটার মনে হয়-তো আছে সে সমস্তেরই অনুভূতি। গোপন মনে-মনে সবই হয়-তো সে বুঝবে—বাবার অভাব, দাদার অমিতব্যয়িতা, দিদির বিয়ের সমস্যা। তাই তো—তার মুখের ভাবটাই একটু অন্যরকম। সে যে সব বুঝছে সেটা তো তাকে গোপন করতে হচ্ছে সব সময়—সেইজন্যেই কি তার অমন কুণ্ঠা? মেয়েরা কি কিছু এইরকমই হয়? পিন্টু তো ওর তিন বছরের বড়, কিন্তু ও তো মেতে আছে ওর লুডো-ক্যারম-সিনেমার শিশু-স্বর্গে, ওর দাবরাবে আবদারে অত্যাচারে সবাই অতিষ্ঠ। যত অসংখ্য বিচিত্র প্রয়োজন তার জীবনের, কোনো রহস্যময় ভাণ্ডার থেকে তার অফুরন্ত জোগান আসবেই, এই অন্ধ বিশ্বাসে সে নিশ্চিন্ত ও নির্ভীক। ক্ষেপে ওঠে সে, সেই বিশ্বাসে এতটুকু ঘা লাগলে। বাড়ির সঙ্গে তার শুধু সেই রসদ-জোগানোর সম্পর্ক, তার জীবনটা তো বাইরের বহুল বিচিত্রতায় ছড়ানো-ছিটোনো। ও-রকম কি হ'তে পারে মেয়েরা? মেয়েরা বুঝি কিছু আলাদাই হয়—নিজেকে দিয়েই সে তা বুঝতে পারে। শিশুকাল থেকে মেয়েরা থাকে ঘরে, ঘরের মধ্যেই তাদের সব খেলা আর খেয়াল; সব তারা শোনে, সব তারা ছাখে, কিছু-কিছু হয়-তো বোঝে। এই নির্জন মুহূর্তের সুযোগ নিয়ে টুনকি নিশ্চয়ই চেয়েছিলো কোনো মনের কথা বলতে—নয় তো কোনো অসঙ্গত কি উদ্ধত মন্তব্য করবার মেয়ে তো সে নয়।

'কোথায় শুনলি রে, আমার যে বিয়ে হবে?' অরুণা বললে, মেয়েটার চকচকে চোখের দিকে তাকিয়ে।

টুনকি আর-কিছু বললে না; মাথা নিচু করে' আঙুলের নখ খুঁটতে

লাগলো। যথেষ্ট লজ্জা সে এমনিতেই পেয়েছে, আর অপমান করে’ কাজ নেই, এমনি তার মুখের ভাব।

‘বল্ না কোথায় শুনলি।’ অরুণা হাসলো, টুনকি যাতে সাহস পায়।

‘সবাই—বলছে,’ ক্ষীণ, অস্পষ্ট গলায় বললে টুনকি।

‘সবাই বলছে—না?’

অরুণা আর-কিছু বললে না—নাকি, আর-কিছু বলতে গিয়ে থেমে গেলো? কী বলবে সে এই শিশু-মেয়েকে—আর এই মেয়েই বা কী বলবে তার কথা এর পরে…আরো পরে?

হঠাৎ, যেন ভিতরকার কোনো অপ্রতিরোধ্য চাপে, টুনকি বললে’ উঠলো; ‘তারপর তো তুমি আমাদের ছেড়ে চলে’ যাবে, দিদি?’

আর অরুণা নিজেও টের পেলো না কখন্ তার দু’চোখ জলে ভরে’ উঠলো। বুকের মধ্যে একটা অস্পষ্ট, একটানা ব্যথা, হৃৎপিণ্ডটা থেকে-থেকে মুচড়িয়ে উঠছে যেন। টুনকির দিকে না-তাকিয়ে সে উঠে গেলো, দাঁড়ালো জানলার ধারে গিয়ে, যেখানে বিলম্বিত কৃষ্ণচূড়া আকাশকে লাল করে’ দিয়েছে। নামলো কান্না।

## তেরো

'অরুণা, কই গেলি তুই', বলতে-বলতে বিজয়া সে-ঘরে ঢুকলেন। হাতে তার দু'খানা জরজেটের সাড়ি, ভাবটা কিছু ব্যস্ত। 'অরুণা, আয় এদিকে, শোন্।'

মা-র ডাক শোনবার সঙ্গে-সঙ্গে অরুণার কান্না নিজে থেকেই থেমে গেলো, যেন ভিতরকার কোনো যন্ত্রের কৌশলে: বাইরের দিকে তাকিয়ে অলক্ষিতে সে একবার চোখ মুছলো, তারপর মুখ ফিরিয়ে এগিয়ে এলো।

'সেই ফিরিওয়ালাটা এসেছে—কী সুন্দর জরজেট এনেছে, ছাখ্।'

অরুণা চুপ করে' রইলো।

'সেই কখন থেকে ডাকছি তোকে। ছাখ্, এ দুটো আমি পছন্দ করে' আনলাম, এর মধ্যে কোন্‌টা রাখবি বল্।'

'যেটা হয় রাখো,' অরুণা বললে, ধরা গলায়।

সাড়ির শোভা দেখতেই বিজয়া এত ব্যস্ত যে মেয়ের মুখের দিকেও ভালো করে' তাকালেন না। কাপড় নিয়েই নাড়াচাড়া করতে-করতে বললেন: 'এই গোলাপি রঙেরটায় তোকে বেশ মানাবে—তা ছাড়া, এ-রঙের সাড়ি একটাও তোর নেই।'

'বেশ, এটাই রাখো।'

'নাকি এই ব্লু রঙেরটা রাখবি? সেদিন অনাদিবাবুর মেয়ে এই রঙেরই একটা সাড়ি প'রে এসেছিলো না? জরির চুমকিগুলো ঝল্মল্ করে রাত্রে। গোলাপি রঙটায় ওগুলো বেশি খোলে না কিন্তু।'

অরুণা কিছু বলবার চেষ্টা করলো; বলবার মত কিছু খুঁজে পেলো না।

দু'হাতে দুটো সাড়ি নাড়াচাড়া করতে-করতে বিজয়া বললেন: 'কাপড় দুটো বেশ কিন্তু—ছাখ্। আর', যদিও কাপড়ওয়ালার কথাটা শুনে ফেলবার সুদূরতব সম্ভাবনাও ছিলো তবু তিনি গলা নামিয়ে খুব অন্তরঙ্গস্বরে বললেন, 'আর কী সস্তা। বারো টাকা চেয়েছিলো, আট টাকায় রাজি করিয়েছি। এ-কাপড়ই দোকানে ঝুলিয়ে রাখলে পনেরো টাকা।'

কিন্তু অরুণা কাপড়গুলো একটু ছুঁয়েও দেখলো না, দূর থেকে শুষ্কচোখে তাকিয়ে বললে: 'জাপানি বোধ হয়।'

'হোক্ জাপানি—জাপানি তো আর গায়ে লেখা থাকে না। দেখতে-শুনতে আসল জরজ্জেটের চেয়ে খারাপ নাকি? ফিরিওয়ালারা হ'য়ে কত সুবিধেই হয়েছে! নিজেরা দেখে-শুনে রাখা যায়, আর আদ্ধেক সস্তা তো পড়েই, তায় বাকিও রাখা যায়।'

দস্তুরমত উচ্ছ্বসিত হ'য়ে উঠলেন বিজয়া। দেখে কি মনে হয় না, কাপড়চোপড় তিনি সত্যি-সত্যি ভালোবাসেন—কিন্তু নিজের জন্য নয়, মেয়ের জন্য! নিজের সম্বন্ধে কোনো খেয়ালই নেই তাঁর। অরুণা কখনো তাঁকে ছাখেনি মিলের সাদা সাড়ি ছাড়া কিছু পরতে। বড় জোর

মন্দিরে কি বিশেষ-কোনো নিমন্ত্রণে যাবার সময় লাল-পেড়ে গরদ। আছে তাঁর বাক্স বোঝাই হ'য়ে তাঁর যৌবনের রঙ-খেলানো চোখ-ঝলসানো সাড়ির স্তূপ: মন্তুর বৌয়ের জন্য যে-সব। যে-জরজেট নিয়ে এখন তাঁর এত উৎসাহ, অরুণা যদি প্রস্তাব করে তার একখানা তাঁর গায়ে উঠবে তাহ'লে তিনি এত স্তম্ভিত হবেন যে সারাদিন বোধ হয় আর ভালো করে' কথাই কইতে পারবেন না।

'তাহ'লে এই গোলাপিখানাই রাখি—উঁ?'

'রাখো।'

এক মুহূর্ত্ত দ্বিধা করে' বিজয়া বললেন: 'নাকি দু'খানাই রেখে দেবো? দাম তো পরে দিলেও চলবে।'

অরুণা হঠাৎ নিতান্ত ব্যাকুল হ'য়ে বলে' উঠলো: 'না, না, কক্ষনো না। কক্ষনো তুমি দু'খানা রাখতে পারবে না, মা। এক্ষুনি ফিরিয়ে দিয়ে এসো গে, যাও।'

বিজয়া একটু অবাক হ'য়েই মেয়ের মুখের দিকে তাকালেন। অরুণার উত্তেজনাটা একটু মাত্রা ছাড়িয়েই গিয়েছিলো বুঝি—সে নিজেও লজ্জিত হ'লো। একটু শান্তভাবে বললে: 'পাগল হয়েছো তুমি, মা, দু'খানা রেখে কী হবে!'

'আহা—বলেছিলুম বলে'ই আমি যেন দু'খানা রাখতে গেছলুম। তুইও যেমন!' প্রত্যাখ্যাত সাড়িখানার উপর সস্নেহে শেষবার হাত বুলিয়ে তিনি সেখানা ভাঁজ করে' তুলে নিলেন। একটু থেমে বললেন: 'তুই স্নান করবিনে?'

'করবো'খন—এখনই কী হয়েছে!'

# পারিবারিক

'চল্ আজ তোর মাথা ঘষে' দিইগে। আমার হাত খালি আছে এখন—চল্।'

'না, না—এখন না, মা, আজ না। আজ কিছুতেই মাথা ঘষবো না আমি।'

'লক্ষ্মী তো, চল্। নিজে তো ঘষবিনে কখনো, অযত্ন করে'-করে' সুন্দর চুলগুলোর কী দশাই করেছিস!'

অরুণার চুলের যে খুব দুর্দশা, তা সে এই অবিশ্যি প্রথম শুনলো; আর তা ছাড়া মায়ের এই সস্নেহ সম্বোধনও আজ অদ্ভুত লাগলো তার। মাথা নেড়ে বললে: 'আজ ইচ্ছে করছে না একেবারেই। আর এই তো সেদিন মাথা ঘষলুম কলেজের নাটকের দিন।'

'ওঃ, সে তো কবেকার কথা! একমাসের বুঝি বেশিই হবে।'

'হোক্‌গে। মাথা আবার লোকে রোজ-রোজ ঘষে নাকি?'

'আহা—আয় না আজ তোকে স্নান করিয়ে দিই নিজের হাতে ভালো করে'। সেই তো ঝুপঝুপ দু' ঘটি জল মাথায় ঢেলে কলেজে যাস্, ওকে কি আর স্নান বলে! গায়ে বুঝি সাতজন্মের মাটি পড়েছে।'

হঠাৎ একটা বিকট সন্দেহ লুকোনো কালো সাপের মত লাফিয়ে উঠলো অরুণার মধ্যে, মুহূর্ত্তে যেন পাথর হ'য়ে গেলো তার হৃৎপিণ্ড। বিজয়ার দিকে স্থির, গভীর দৃষ্টিতে সে তাকিয়ে রইলো, কিছু বললে না।

বিজয়া আবার ডাকলেন, 'এই, চল্ না।'

'না, আমি এখন স্নান করবো না, তুমি যাও', বলে' অরুণা গিয়ে টেবিলের ধারে তার চেয়ারে বসলো। তার কথার সুরে, তার চোখে-মুখে

চলবার ধরণে এমন-কিছু ছিলো যাতে বিজয়া আর-কিছু বলতে সাহস পেলেন না। ঘর থেকে চলে' যেতে-যেতে নিচু গলায় শুধু বললেন :

'বাবাঃ—তোরা যে সব কী হচ্ছিস দিন-দিন, কথা কইলেই যেন গায়ে ফোস্কা পড়ে।'

অরুণা চুপ করে' বসে' রইলো, টেবিলের উপর দু' কনুই আর হাতের মধ্যে মাথা রেখে। সমস্ত শরীর যেন তার অসাড় হ'য়ে গেছে। সে জানে, সে নিশ্চিত জানে ; তার সেই ভয়ানক সন্দেহই যে সত্য, এক মুহূর্ত্তের বিদ্যুৎ-ঝলকে কেমন করে' সে তা বুঝে ফেলেছে। কথাটা একবার যখন মনে পড়লো, তখন আরো নানারকম প্রমাণ পেতে দেরি হ'লো না। সকাল থেকেই বাবা-মার মধ্যে একটা চাপা ব্যস্তভাব। তাঁরা অবিশ্যি রোজই ব্যস্ত, সব সময়েই ব্যস্ত ; কিন্তু আজকের ব্যস্ততাটা একটু অন্যরকম, তার মধ্যে একটু যেন দুশ্চিন্তার আমেজ। চায়ের ফাঁকে-ফাঁকে নিম্নস্বরে একটু কথা দু'জনে, এ-রকম তো ওঁরা কত সময়েই বলেন, তখন অরুণা কিছু বোঝেনি। তারপর সাড়ি কেনা হ'লো, অঙ্গমার্জনা ও কেশসাধনার জন্য পিড়াপিড়ি, তারপর…তারপর। যে-চিঠিটা তার হাতে পড়েছিলো তাতে তো ও-কথা স্পষ্ট লেখাই ছিলো, যদিও তারিখ উল্লিখিত ছিলো না।

অরুণা দু' আঙুলে চোখ টিপে ধরলো। আর তার বোজা চোখের সামনে যেন ফুটে উঠলো জ্বলন্ত-নীল নরক। অতি সাদা কথায় বলতে গেলে এই : এক ভদ্রলোক তাকে বিবাহ করবার প্রস্তাব ভেবে দেখতে সম্মত ; তিনি আজ বিকেলে সবান্ধবে তাদের বাড়িতে আসবেন, আর

তাকে স্নানমার্জিত চিক্কণ দেহ নিয়ে গোলাপি রঙের জরজেট পরে' তাঁদের কাছে গিয়ে দাঁড়াতে হবে।

কথাটা কী করে' সে অমন নির্লজ্জ স্পষ্টতায় ভাবতে পারলে! তখনই অবাক লাগলো তার। প্রতিটি কথা যেন কোনো পিচ্ছিল সমুদ্র-সরীসৃপ; চারদিক থেকে তাকে জড়াতে আসছে লিকলিক কিলবিল করে'। পারবে না, কিছুতেই পারবে না সে; মরে' গেলেও পারবে না।

কিন্তু এই বা কেমন যে মা-বাবা আগে তাকে কিছু বলবেন না! যে-ঘটনা একশোতে সাতানব্বুইজন হিন্দু মেয়ের ভাগ্যেই হয়-তো একাধিক-বার ঘটে, এ-পর্য্যন্ত তার জীবনে কখনো সেটা ঘটেনি। ভাবেনি, কখনো ঘটতে পারে। এখন তার বয়েস উনিশ। সে নেহাৎ অন্ধ, কুনো হ'য়ে নেই; সে একটু লিখতে-পড়তে পারে, একটু ভাবতে পারে, পৃথিবীর বৃহৎ জীবনের কল্লোল একটু তো লেগেছে তার কানে—তার ব্যবস্থা এই মা-বাবাই করিয়েছেন। কী করে' তাঁরা ভাবতে পারলেন যে তার বয়েসের ও পরিণতির মেয়েকে…একবার জিজ্ঞেস পর্য্যন্ত করলেন না। ঠিক এমনি হয়-তো কত মা-বাবাই করছে ঠিক তারই মত কত মেয়েকে প্রতিদিন ঘরে-ঘরে। কিন্তু সে ভেবেছিলো তার মা-বাবা অন্যরকম। ভুল করেছিলো ভেবে। ও আমাদের মেয়ে, ওকে যা-ই করতে বলবো তা-ই করবে। হ'তো যদি সে হাড়ে-মাংসে জড়ানো একটা বস্তা…তাহ'লে কোনো ভাবনাই ছিলো না। তাহ'লে তাঁরা অনায়াসে পারতেন সেই বস্তাকে রঙদার সাড়ি পরিয়ে চুল এলিয়ে দিয়ে হাত ধরে' বিবাহেচ্ছু পুরুষের সামনে উদ্‌ঘাটন করতে। কিন্তু তা তো নয়: তার হৃদয় আছে, আছে স্বতন্ত্র অনুভূতি, তার বুদ্ধি আছে, আছে বিচারশক্তি, আছে রুচি আশা ইচ্ছা—

এমনকি, অনিচ্ছাও আছে। সে মানুষ, সে একটা স্বতন্ত্র সত্তা। এই অতি সহজ, অতি বৃহৎ কথাটা কী অনায়াসে তার মা-বাবা ভুলে গেলেন। আশ্চর্য্য, তাঁরা কি অন্ধ? প্রথা-অন্ধ তাঁরা, তাই এই অশ্লীল প্রথার সামনে মেয়ের চরম অপমানেই তাঁরা আজ উৎসুক। স্থূলবুদ্ধি দুঃশাসন দ্রৌপদীর বস্ত্রই তো হরণ করতে চেয়েছিলো, তাকে পণ্যের মত সাজিয়ে সম্ভাব্য প্রভুর সামনে জাহির করাবার সূক্ষ্মতরো ও দারুণতরো অবমাননা তার মাথায় আসেনি। তবু তো শ্রীকৃষ্ণ দ্রৌপদীকে বাঁচিয়েছিলেন: তাকে বাঁচাবে কে?

আর এদেশেই এককালে মেয়েরা হ'তো স্বয়ম্বরা, পুরুষকে জয় করতে হ'তো স্ত্রী নিজের বীর্য্যের প্রমাণে। তখন প্রেম মানেই ছিলো বিবাহ; প্রেমই ছিলো মিলনের হেতু ও সমর্থন। তখনকার দুর্য্যোধন দুঃশাসনরাও এ-নীতিকে মর্য্যাদা দিয়েছে; রাবণ ডাকাত ছিলো, রাবণ ছোটলোক ছিলো না। সেই দেশ আজ অন্ধ মূঢ় নির্বোধ নিষ্ঠুর, সেই দেশ মৃতপ্রথাগত ব্যভিচারে কলুষিত। প্রথা নীতির প্রতিচ্ছায়া; নীতি সামাজিক ও অর্থনৈতিক অবস্থার সৃষ্টি। যে-সব অবস্থায় পুরোনো নীতি ও তার ফলরূপী প্রথা সম্ভব হয়েছিলো, সে-সব অবস্থা যে একেবারেই গেছে বদলে; এখনকার অবস্থায় সে-সব প্রথা আরোপ করাও যা, পচা মড়া আঁকড়ে পড়ে' থাকাও তা-ই। ন'বছরের জড়বুদ্ধি মাংসপিণ্ড মেয়েকে কনে'-দেখানো সম্ভব ছিলো, অসঙ্গতও ছিলো না, কিন্তু যে-মেয়ে পূর্ণবয়স্কা, যে-মেয়ে দিনের আলোয় পৃথিবীকে দেখেছে, তাকে নিয়ে—ছী-ছী-ছি! অরুণার পা থেকে মাথা পর্য্যন্ত ঘৃণার একটা হিংস্র ঢেউ উত্তাল হ'য়ে উঠে মিলিয়ে গেলো।

এই প্রথা-পীড়িত দেশকে কোন্ কৃষ্ণ ত্রাণ করবে? কিন্তু একটা বিষয়ে সে নিশ্চিন্ত : নিজের উপর এই জবরদস্তি সে হ'তে দেবে না; কিছুতেই : পারবে না, কিছুতেই পারবে না সে।

এমনি অরুণা বসে' রইলো, বেলা বাড়লো। বেলা বাড়লো, বাইরে হাওয়া উঠলো তেতে, ঝাঁ-ঝাঁ রোদ্দুর আকাশে। নিচে থেকে শোনা যাচ্ছে প্রতিদিনের জীবনের শব্দ : কলতলায় ঝি কাপড় কাচছে ছপছপ করে', পিণ্টুরা উঠোনে মার্বেল খেলছে, তার ঠোকাঠুকি; সাইকেলে করে' কে এলো ক্রিঙক্রিঙ। কে এলো? হঠাৎ লাফিয়ে উঠলো অরুণার হৃৎপিণ্ড। না, সে নয়, সে নয়। সে যেন আজ আসে না। কাটলো অনেকক্ষণ, কেউ এলো না তার ঘরে, বাঁচা গেলো।

বাঁচা গেলো, কেউ যেন আর না আসে তার ঘরে; কেউ যেন আজ আসে না তাকে বিরক্ত করতে। আজ সে একেবারে একা, একেবারে বিচ্ছিন্ন; চারদিকে জীবনের জল ছল্‌ছল্ করে' বয়ে' যাচ্ছে, তাকে স্পর্শ করতে পারছে না। সে যেন চলে' গেছে অনেক দূরে, বাড়ন্ত বেলার ঝাঁ-ঝাঁ রোদ্দুরের ঐ আকাশে; সে আজ মূলহীন, ভিত্তিহীন, আসক্তিহীন, নিকট পারিপার্শ্বিকের সঙ্গে সমস্ত যোগ একমুহূর্তে তার কেমন করে' ছিঁড়ে গেলো; পালকের মত হালকা লাগছে নিজেকে, পালকের মত নিশ্চিন্ত, স্বাধীন; এই বিশাল জ্বলন্ত আকাশের নিচে এই তপ্ত অবাধ হাওয়ায় একটুখানি পালকের মত ভাসছে সে।

বেলা আরো বাড়লো।

## চৌদ্দ

তারপর বিজয়া এলেন। এই রান্নাঘর থেকে বেরিয়েছেন, গায়ে ঈষৎ পেঁয়াজের গন্ধ।

'এ কী অরুণা, এখনো তুই এখানে বসে' আছিস যে?

'কী করবো?'

অরুণা চেয়ার ছেড়ে উঠলো না, কিন্তু মুখ ফিরিয়ে মার দিকে তাকালো ঋজু সংহত দৃষ্টিতে।

'কী করবো! বাঃ, বেশ মানুষ তুই! নাইতে হবে না? খেতে হবে না?'

অরুণা কপালের উপর আস্তে হাত বুলিয়ে বললে: 'শরীরটা ভালো লাগছে না মোটেও।'

'ভালো লাগছে না!' বিজয়ার কণ্ঠস্বরে এমন একটা আশঙ্কা যা নিছক মেয়ের স্বাস্থ্যহানির জন্য নয় নিশ্চয়ই।

'বোধ হয় জ্বর হবে।'

'জ্বর হবে! বলিস্ কী! দেখি, দেখি', বিজয়া তাড়াতাড়ি এগিয়ে এসে মেয়ের কপালে হাত রাখলেন। 'কই, না তো! অত বেলা করে'

ঘুম থেকে উঠেছিস, তাইজন্যেই গা-ম্যাজম্যাজ করছে। তখন বললুম, আয় স্নান করিয়ে দিই—শুনলি না তো! স্নান করলেই ভালো লাগতো দেখতিস্।'

অরুণা নাড়ি টিপে ধরে' বললে: 'একটু বোধ হয় জ্বরই হয়েছে।'

'কিসের জ্বর! স্নান করে' খেলেই সেরে যাবে। আজ শরীর খারাপ হ'লে উপায় আছে নাকি! আজ তোকে দেখতে আসবে যে!'

বিজয়া এত সহজে বললেন কথাটা যেন কোনো বন্ধু বেড়াতে আসবে কি যেতে হবে কোনো সুখকর নিমন্ত্রণে।

অরুণার মুখে এতটুকু ভাবান্তর হ'লো না। শান্তভাবে বললে: 'সত্যি অসুখ করেছে আমার। শুয়ে থাকবো এখন।'

বলে' সে চেয়ার ছেড়ে উঠেই দাঁড়ালো, যেন এখনই শুয়ে পড়বে।

বিজয়া চোখ কপালে তুলে বললেন: 'পাগল হ'লি নাকি তুই? আমি তোকে বলছি, কিছু হয়নি তোর। চারটের সময় ওরা আসবে—বেলায় নেয়ে-খেয়ে চেহারাটা দাঁড়কাকের মত করে' না-রাখলে কি চলে না?'

অরুণা একবার গা-মোড়ামুড়ি দিয়ে বললে: 'তুমি এখন যাও, মা।'

মেয়ের মুখের দিকে তাকিয়ে বিজয়া বুঝলেন। ঐ-রকম ঢঙ আজকালকার মেয়েরা করে কখনো-কখনো, তিনি শুনেছেন। এর প্রশ্রয় দিতে নেই। কঠিনকণ্ঠে বললেন: 'অরুণা, অবাধ্যতা কোরো না, বলছি। যাও শিগগির স্নান করে' এসো—এক্ষুনি যাও।'

অরুণা বললে, 'স্নান আমি আজ করবো না।'

# পারিবারিক

'ছাখো অরুণা, তোমাদের অনেক আবদার অনেক অত্যাচার আমি সয়ে' আসছি সমস্ত জীবন। এখন আর জ্বালিয়ো না—যাও। যা বলছি, তা-ই করো।'

'কী বলছো তুমি ?' প্রশান্ত উদাসীনতায় অরুণা জিজ্ঞেস করলে।

'কী বলছি কানে ঢুকছে না, না ? এ-রকম অসভ্যতা কোথায় শিখলি তুই ? এমনিতে তো সংসারের হাজার তাড়নায় আমার হাড় থেকে মাংস আলাদা হ'য়ে গেলো—তার উপর তোদের এ-রকম অলক্ষ্মীপনা কি না-করলেই নয় ? বলছি, তোকে আজ দেখতে আসবে—তা মেয়ের যেন কানেই ঢুকছে না।'

'কে আসবে ?'

'যেই আসুক্, তোর তাতে কী ? আসবে—ছেলে নিজেই আসবে। কী বেহায়া বাবা তোরা আজকালকার মেয়েরা ! ওরে, এখন তো কতরকমই করবি—তারপর, প্রজাপতির দয়ায় যদি হ'য়ে যায়, ছদিন পরে তো আমাদের কথা মনেও পড়বে না।'

অরুণা একটু চুপ করে' রইলো, তারপর বললে : 'ওঁদের একটা খবর পাঠিয়ে দাও বরঞ্চ।'

'খবর—কাদের ?'

'যাদের আসবার কথা। বলে' পাঠাও না আসেন যেন।'

বজ্রাহতের মত মেয়ের মুখের দিকে তাকিয়ে রইলেন বিজয়া।

'কী বললি তুই ?'

'বললুম ওঁরা যেন আজ না আসেন।'

বিজয়া ভালোমত নিশ্বাস নিতে না-পেরে কয়েকবার ঢোঁক গিললেন।

অরুণা আবার বললে : 'আমি ওঁদের সামনে যেতে পারবো না—আমার শরীর খুব খারাপ।'

হঠাৎ, কোন্ গূঢ় প্রবৃত্তির পরিচালনায়, বিজয়া দ্রুত পা ফেলে একেবারে মেয়ের মুখোমুখি এসে দাঁড়ালেন, তারপর তেমনি তাড়াতাড়ি পিছনে হেঁটে আগের চেয়েও দূরে সরে' গেলেন।

'এই—এই তোর মনে ছিলো', অপ্রকৃতিস্থ বিলাপের মত বিজয়া বলতে লাগলেন। 'ওরে হতভাগা মেয়ে, এই ছিলো তোর মনে!, না—আমরা যা বলি তা তোকে করতেই হবে, বুঝলি—করতেই হবে তোকে। এ কি ইয়ারকি পেয়েছিস নাকি তুই? তোর বিয়ের কথা ভেবে-ভেবে এদিকে আমাদের রাত্রে ঘুম হয় না—তোর বাবার চুলগুলো সাদা হ'য়ে যাচ্ছে, দেখছিস না? আর তুই কিনা এখন বলিস—অরুণা, লক্ষ্মী তো, আজকের দিনে কোনো গোঁয়ারতুমি করিসনে—তুই তো এমন ছিলি না কখনো, তুই তো স্বমন্ত্র নোস—কত ঠাণ্ডা কত ভালো কত বাধ্য তুই—অরু, আর অশান্তি বাড়াস্‌নে—'

দু' আঙুলে মাথার দু'দিক চেপে ধরে' অরুণা বললে : 'পারবো না, কিছুতেই পারবো না আমি।'

বিজয়া অসহায়ের মত ঘরের দেয়ালের দিকে, তারপর মেয়ের মুখের দিকে, তারপর নিজের হাতের তেলোর দিকে তাকালেন। বেয়াড়া যৌবনের এই স্পর্দ্ধা কী করে' ঠেকাবেন তিনি? অরুণা হঠাৎ অনেক বড় হ'য়ে উঠলো তাঁর চোখে—সেই তাঁর কোলের মেয়ে, হাজার সুখ-দুঃখের মেয়ে—সে যেন হঠাৎ স্বতন্ত্র বিশাল ভয়ঙ্কর একটা সত্তা হ'য়ে উঠলো,

বিজয়া তাকে চেনেন না, তাকে কখনো দেখেননি। আজ প্রথমবার তাকে দেখে স্তম্ভিত হ'য়ে গেলেন তিনি।

এই ভীষণ নতুন অরুণা আবার বললে : 'তুমি যাও মা, এখন।'

এ যেন আদেশের স্বর, দু'জনের মধ্যে অরুণাই জয়ী, প্রবৃত্তিতে লাগলো সেই চেতনা। তিনি প্রায় দরজার দিকে এক পা এগোলেন, তারপর হঠাৎ থমকে গেলেন, যেন নতুন কোনো ভয়ের ছায়া দেখে।

ঙয় ঘরে ঢুকলো দু' পায়ে, বিজয়াকে দেখে বললে : 'বক্সিবাজার থেকে লোক এসেছে।'

'কী বলছে ?' শুকনো গলায় বললেন বিজয়া।

'বলছে—ওঁদের চারটের সময় আসবার কথা ছিলো, তিনটের সময় আসবেন—'বিকেলের দিকে আরো কী কাজ আছে।' তারপর হৃষীকেশ-বাবু নিজেই মন্তব্য করলেন :

'হয়-তো অন্য কোথাও মেয়ে দেখতেই যাবে। অন্য যে-কোনো লাইনের মত এতেও আজকাল মারাত্মক কম্পিটিশন।'

নিবিড় অদ্ভুত স্তব্ধতা নামলো ঘরে। বিজয়ার সাহস হ'লে না মেয়ের দিকে তাকাতে, সাহস হ'লো না। কেমন করে' তিনি পারবেন প্রচণ্ড একটা ঝড়কে মেয়ের গায়ে লেলিয়ে দিতে ! আতঙ্কে ছোট হ'য়ে গেলেন তিনি। কী বোকা মেয়েটা, কী বোকা ! এখনো ও কিছু বলুক, এখনো বাঁচুক। নয় তো ওর বাপের রাগের অগ্ন্যুৎপাত থেকে কে ওকে বাঁচাবে, কে ওকে রক্ষা করবে তখন ! নিজের অজান্তেই তিনি একটু সরে' এলেন, নিজের শরীর দিয়ে অরুণাকে ঢেকে।

কিন্তু অরুণা সরে' এসে বাপের মুখের দিকে তাকালো। আস্তে বললে: 'এ-সব কথা আমাকে তো তোমরা কিছু বলোনি।'

হৃষীকেশবাবুর মুখের চামড়া অকৃত্রিম বিস্ময়ে কুঁকড়ে গেলো।—'কী বলছো তুমি? তোমাকে আবার বলবো কী?'

'ব্যাপারটা যখন আমাকে নিয়েই, তখন আমাকে একটু বলতে পারতে তো।'

হৃষীকেশবাবু অন্যমনস্কভাবে বললেন: 'তুমি ছেলেমানুষ—এ-সব শোনবার দরকার কী তোমার।'

অরুণা এক মুহূর্ত্ত চুপ করে' থেকে বললে: 'বাবা তোমাকে একটা কথা বলি।'

নীল হ'য়ে গেলো বিজয়ার মুখ। স্নায়ুতে-স্নায়ুতে স্তব্ধ হ'য়ে তিনি দাঁড়িয়ে রইলেন, সেই ভয়ঙ্কর বিস্ফোরণের প্রতীক্ষায়। এখনো হয়-তো সময় আছে, এখনো হয়-তো কিছু বলে' মেয়েকে বাঁচানো যায়। বলবার চেষ্টাও করলেন তিনি—গলা দিয়ে আওয়াজ বেরুলো না।

হৃষীকেশবাবু মৃদু হেসে বললেন: 'তুমি কিছু বলবে?—বলো। তুমি কিছু ভেবো না, তোমাকে সৎপাত্রের হাতেই দেবো।'

'বাবা, যে-লোক এসেছে তাকে তুমি বলে' দাও ওঁরা যেন না আসেন। আমি পারবো না।'

'পারবে না? কী পারবে না তুমি?'

'ওঁদের সামনে যেতে পারবো না।'

'ওঁদের—সামনে—যেতে, পারবে না?' হৃষীকেশবাবু থেমে-থেমে কথাগুলোর পুনরুক্তি করলেন—যেন না-বুঝে।

অরুণা আবার বললে, যেন নিজের মনে মনে : 'পারবো না, কিছুতেই পারবো না আমি।'

হৃষীকেশবাবু একবার তাকালেন মেয়ের দিকে, একবার তাকালেন স্ত্রীর দিকে। দূর থেকে মেঘের গুরু-গুরু যেমন শোনা যায়, তেমনি সুরে তিনি বললেন : 'মা-মেয়েতে এই পরামর্শ ই তাহ'লে চলছিলো এতক্ষণ !'

অরুণা হঠাৎ তীব্রস্বরে বলে' উঠলো : 'মাকে তুমি কিছু বোলো না, বাবা, মা তো—'

কিন্তু তার কথা শেষ হ'তে পারলো না, বাজ ভেঙে পড়লো একেবারে মাথার উপর :

'অদৃষ্ট ! এতক্ষণে বুঝলাম—সবই অদৃষ্টের চক্রান্ত, নয়তো সকলেই একসঙ্গে আমার শত্রু হবে কেন ? সব—সব একত্র হ'য়ে আমার শত্রুতা করছে, আমার ছেলে, আমার মেয়ে, আমার স্ত্রী। মন্তু যেদিন আমাকে মুখের উপর ও-রকম বললে, সেদিনই আমার বোঝা উচিত ছিলো ! কাউকে বলিনি সে-কথা, কিন্তু আমার বুকের ভিতরটা চৌচির হ'য়ে গিয়েছিলো ও যখন বললে আমার টাকা ও আর চায় না। কিসের স্ত্রী পুত্রকন্যা—সবই টাকার খেলা সংসারে ! যতদিন অজস্র টাকা দিতে পেরেছি, ছেলে আমার খুব ভালো ; আর এখন অবস্থা খারাপ হ'য়ে পড়েছে, তুচ্ছ ছেলে আমার কী বললেন—না, চাইনে আর তোমার টাকা ! যেমন করে' পারি আমাকে দিতেই হবে যে ! ওর জন্মের জন্যে আমিই

হৃষীকেশবাবু উদ্দাম, উন্মাদভাবে হো-হো করে' হেসে উঠলেন। তাঁর মুখে ক্রোধের আর ক্ষোভের অসংখ্য কুটিল রেখা, বলতে-বলতে তাঁর

দুই বলিষ্ঠ বাহু দুটো মুগুরের মত ওঠাপড়া করছে। স্তব্ধ, স্তব্ধ হ'য়ে তাকিয়ে রইলো মা-মেয়ে।

'আমিই দায়ী—আমি তো সে-কথা জানতুম না, মন্তু আমাকে বুঝিয়ে দিয়েছে। সে-দায় কি আমি এত বছর ধরে' মোচন করিনি, তিলে-তিলে পলে-পলে প্রতি রক্তবিন্দু দিয়ে? পিতার কর্তব্য থেকে আমি ভ্রষ্ট হয়েছি কি কখনো? আমার নিজের জীবনের কী সুখ, কী স্বাচ্ছন্দ্য, কী আরাম! সে-কথা মনেও হয়নি কখনো! টাকা রোজগার কম করিনি জীবনে—তোদের সুখের জন্যেই সব ঢেলেছি, তাতেই আমার সুখ। মিথ্যা—সব মিথ্যা। আমার বড় ছেলে যেদিন আমাকে অমন করে' বললে—সেদিনই আমার বোঝা উচিত ছিলো। ওরে তুই তো মেয়ে তুই তো জন্ম-পর, তোর কথা আবার আমার গায়ে লাগে নাকি? কিন্তু এটা মনে রেখো এখনো তুমি আমারই মেয়ে, এখনো আমার কথা তুমি মানতে বাধ্য। আজ তিনটের সময় যাঁরা আসবেন, তাঁদের সামনে তোমাকে যেতেই হবে, এই আমি বলে' দিলাম। যদি না যাও—'

হৃষীকেশবাবু দু' বাহু উদ্যত করে' ভয়ঙ্কর একটা ভঙ্গি করলেন। সেটা অভিশাপের না আঘাতের না অসহ্য আত্ম-ধিক্কারের কে বলবে! আর বিজয়া হঠাৎ পাগলের মত ছুটে এসে কাঁপতে-কাঁপতে বললেন: 'পায়ে পড়ি তোমার, ওকে মেরো না। ওকে মেরো না তুমি—ও ছেলেমানুষ, ওর কোনো দোষ নেই।'

অরুণা দু' হাতে তার মাকে জড়িয়ে ধ'রে টেনে এনে তার বিছানার উপর বসিয়ে দিলে। তারপর বললে: 'বাবা, আমাকে তুমি মারতে

পারো, আমাকে তুমি মেরে ফেলতে পারো,' কিন্তু মরে' গেলেও আমি পারবো না।'

'তুমি পারবে না—তুমি তো পারবে না, এদিকে আমার কী দশা হবে? ভদ্রলোকরা আসবেন—তাঁদের কাছে আমার মান থাকবে কোথায়! কী বলবো আমি তাঁদের, কী বলে' আমি মুখ দেখাবো তাঁদের—'

'সেইজন্যেই তো বলছি আগেই খবর পাঠাও। বলে' পাঠাও আমার অসুখ করেছে।'

'তারপর! ছেলের ছুটির মেয়াদ বুঝি ফুরিয়ে গেলো—তারপর!'

'তারপর আবার কী! এখানে তো আমার বিয়ে হবে না।'

'এখানে তোমার বিয়ে হবে না!'

'না, হবে না।'

'কেন হবে না জানতে পারি?'

'আমার ইচ্ছে নেই।'

একটা অসম্বরণীয় উন্মত্ত ঝোঁকে থর্‌থর্ করে' কেঁপে উঠলো হৃষীকেশ-বাবুর সমস্ত শরীর। দাঁতে দাঁত ঘষে' বলে' উঠলেন: 'তোমার ইচ্ছে নেই! তোমার জীবনের পরম কল্যাণের চেষ্টায় আমি প্রাণান্ত হচ্ছি—আর তাতে তোমার ইচ্ছে নেই! এখন আমার অবস্থা কি জানো না? তোমার বিয়েতে কতগুলো টাকা লাগবে জানো না? চাকুরে ছেলের বাপ তো নগদই হেঁকে বসেছেন চার হাজার। তবু আমি পেছ-পা হইনি। ধার করে' হোক্, সর্ব্বস্ব বেচে হোক্, সে-টাকা আমি জোগাড় করবোই। তুমি সুপাত্রে পড়বে, তুমি সুখী হবে—এ-ই তো আমার আশা।

ভদ্রলোকদের আমি কথা দিয়েছি, সব প্রায় ঠিকঠাক—এখন তুমি কিনা বলছো তোমার ইচ্ছে নেই !'

'আমাকে তো আগে কিছু বলোনি। আমাকে না-বলে' তাঁদের কথা যেমন দিয়েছো—'

'চুপ !' বজ্রের গর্জনে বলে' উঠলেন হৃষীকেশবাবু, 'চুপ করো ! তুমি ! তোমাকে আবার বলবো কী ! তোমার আবার ইচ্ছা আর অনিচ্ছা কী ! নিজের ভালো-মন্দ, নিজের সুখদুঃখ তুমি কি কিছু বোঝো ? আমি যা বলবো তা-ই তুমি করবে, তা-ই তুমি করতে বাধ্য। এই আমি বলে' দিলাম—এই এখানেই তুমি বিয়ে করবে, করবে, করবে। তোমার তুচ্ছ ছেলেমানষি খেয়ালের জন্য এ-বয়েসে আমি অপদস্থ বেইজ্জৎ হ'তে পারবো না।'

অরুণা দ্রুতপায়ে হেঁটে বাপের একেবারে কাছাকাছি মাথা তুলে দাঁড়ালো, সেই প্রভু-পুরুষের ভীষণ মূর্ত্তির মুখোমুখি।

'তোমার তো ইজ্জৎ আর মান—আর আমার কী ? আমার জীবন ! আমার সমস্ত জীবন—আমার সমস্ত সুখদুঃখ আশা আকাঙ্ক্ষা সার্থকতা। আমার জীবন নিয়ে তুমি খেলা করছো কোন্ অধিকারে ! তোমারই বা কোন্ বৃহৎ কর্ত্তৃত্বের খেয়ালে আমাকে আজ দাবার ঘুঁটি হ'তে হবে, পণ্য হ'তে হবে, রঙিন সাড়ি পরে' গিয়ে দাঁড়াতে হবে অপরিচিত পুরুষের চোখের সামনে রাস্তার নির্লজ্জ স্ত্রীলোকের মত। আমার বাপ হ'য়ে এ-প্রস্তাব করতে লজ্জায় তুমি মরে' গেলে না ?'

অরুণার ঘন-ঘন নিঃশ্বাস পড়ছে, চোখ তার উদ্দাম, আগুনে ভরা, চুল তার বিশৃঙ্খল, ছোট-ছোট দাঁত দিয়ে ঠোঁটের এককোণ কামড়ে ধরেছে।

ভেঙেছে বাঁধ, জেগেছে জোয়ার, এখন সে সব করতে পারে, সব বলতে পারে—এতদিনের 'চাপা সুরঙ্গ-গুমরানি আজ হঠাৎ লাফিয়ে উঠেছে সর্ব্বনেশে প্রচণ্ড বিস্ফোরণে।

স্তব্ধ, স্তব্ধ হ'য়ে তাকিয়ে রইলেন হৃষীকেশবাবু মেয়ের এই অভাবিত, অভাবনীয় মূর্ত্তির দিকে। তারপর নিলেন চোখ নামিয়ে, আস্তে বসলেন গিয়ে টেবিলের ধারের চেয়ারটায় মাথা নিচু করে। একটু পরে বললেন:

'এখন বুঝতে পারছি তোমাকে শিক্ষা দিতে যাওয়াই আমার ভুল হয়েছে।"

'নিশ্চয়ই', তৎক্ষণাৎ বলে' উঠলো অরুণা। 'ঠিক বলেছো। সব চেয়ে বড় ভুল হয়েছে আমাকে লেখাপড়া শেখানো। যদি আমাকে দিয়ে এই পুতুল-নাচ খেলানোই তোমার উদ্দেশ্য ছিলো, তাহ'লে উচিত ছিলো আমাকে মূর্খ নির্বোধ নিরক্ষর রাখা। তাহ'লে আমাদের কাউকেই আজ এত দুঃখ পেতে হ'তো না, এত দুঃখ দিতে হ'তো না।'

খাটের এককোণে মূর্চ্ছিতের মত পড়ে' ছিলেন বিজয়া, চেষ্টা করে' বললেন: 'অরু, তুই চুপ কর্, তুই আর বলিস্‌নে, তুই এদিকে আয়।'

দীর্ঘশ্বাস ফেলে বললেন হৃষীকেশবাবু: 'ঈশ্বর, এ-ও আমার কপালে ছিলো! আমি তো পাপ করে' তোদের জন্ম দিইনি—কেন তোরা এমন করে' আমাকে মেরেছিস!'

আর এক মুহূর্ত্তে অরুণার ভিতরটা যেন টুকরো-টুকরো হ'য়ে ছিঁড়ে গেলো। কী সে করছে, ভালো করে' বুঝতেও পারলে না, ছুটে গিয়ে বাপের গলা জড়িয়ে ধরে' বললে: 'বাবা, শোনো, আমার কথা শোনো।'

হৃষীকেশবাবু ক্লান্ত, আরক্ত চোখে তাকালেন।

'বাবা, আমার উপর রাগ কোরো না, আমি এখন একটা কথা বলবো। তুমি তো পুরুষমানুষ, তুমি তো কত দেখেছো, কত জেনোছো, তুমি বুঝবে। বিয়ে আমি করবো না, এমন কথা তো আমি বলিনি। তোমরা আমার বিয়ে দেয়ার জন্যে ব্যস্ত হয়েছো, বিয়ে আমি করবো। একটি পয়সাও খরচ হবে না তোমার—কত সুখী আমি হ'বো, কত সুখী তোমরা হবে। সে খুব ভালো বাবা, সে খুব ভালো।'

হঠাৎ যেন স্বপ্ন থেকে জেগে হৃষীকেশবাবু ব'লে উঠলেন: 'সে! সে কে? কার কথা বলছো তুমি?'

আর সঙ্গে-সঙ্গে অরুণার হৃৎপিণ্ড অতল পাতালে তলিয়ে গেলো, বিকট দুঃস্বপ্নের মত আতঙ্ক যেন তার কণ্ঠনালী আঁকড়ে ধরলো। রুদ্ধস্বরে বললে: 'বাবা, আমি অশোককে বিয়ে করবো।'

সঙ্গে-সঙ্গে বিজয়া যেন বিদ্যুৎপ্রহৃত হ'য়ে উঠে বসলেন, আর সঙ্গে-সঙ্গে হৃষীকেশবাবুর হুঙ্কারে সমস্ত ঘর কেঁপে উঠলো—'কী! কী বললে তুমি!'

বিজয়া উঠে এসে কাছে দাঁড়িয়ে বললেন: 'অশোক! অশোককে বিয়ে করবি!'

'ও, তাই!' হৃষীকেশবাবু অরুণার হাত তাঁর গলা থেকে ছিঁড়ে ফেলে দিলেন, ছিটকে মেঝেতে লুঠিয়ে পড়লো অরুণা। 'তাই! এতক্ষণে বোঝা গেলো ব্যাপারটা। সেইজন্যেই ইচ্ছে নেই। ইচ্ছে থাকবে কেন? মনে যখন কুপ্রবৃত্তি জেগেছে, অন্য-কিছুতে তো ইচ্ছা থাকবেই না!'

আর বিজয়া উদ্‌ভ্রান্তের মত বলতে লাগলেন: 'অশোককে তুই বিয়ে করবি কী! পাগল! অশোক যে বস্তি, ওরা যে অন্য জাত—এমন কথা

স্বপ্নেও কী করে' ভাবলি তুই! অশোককে তো আমি নিজের ছেলের মতই ভালোবাসতুম—ছেলেটা এমন বদ্ কে জানতো! ও-ই তো নষ্ট করেছে মেয়েটাকে, ও-ই তো মন্ত্র পড়িয়েছে কানে—নয় তো এমন শান্ত এমন লক্ষ্মী মেয়ে আমার—' দুঃসহ আবেগের তোড়ে বিজয়ার গলা বুজে এলো, কথা শেষ করতে পারলেন না।

'আমার রক্তে জন্ম নিয়ে তুই আজ ছেনালি ক'রে বেড়াচ্ছিস।' হৃষীকেশবাবু হাড়-কাঁপানো চীৎকার করে' বলতে লাগলেন। 'এমন সন্তান না-থাকলে কী হয়! টুকরো করে' তোকে যদি কেটে ফেলি—কী করতে পারিস তুই? উচ্ছন্নে যাবি, পচে' মরবি তুই—বাপ-মায়ের বিরুদ্ধে বিদ্রোহ করে' কোনো সন্তান কখনো সুখী হয়নি পৃথিবীতে।'

ভয়ে পাগল হ'য়ে গিয়ে অরুণা দু'হাতে বাপের দুই পা জড়িয়ে ধরলো।—'বাবা, অমন করে' শাপ দিয়ো না—সুখী হবো, আমরা সুখী হবো', বলতে ঝরঝর করে' সে কাঁদতে লাগলো, 'অমন করে' শাপ দিয়ো না তুমি। বাবা, মাগো, মা—তোমরা অমত কোরো না—আমি ওকে ভালোবাসি, ভালোবাসি—তুমিও যে মা-কে ভালোবাসো, বাবা, তেমনি, তেমনি—কিছু অন্যায় নয়, খারাপ নয়, আমরা বিয়ে করবো—বলো তো আজই, এক্ষুনি—ওকে বিয়ে না-করলে আমি বাঁচবো না, বাবা—মা, মাগো—তুমি একটু বলো, তুমি তো বোঝো—আলাদা জাতে কী হয়, এমন তো কতই হচ্ছে আজকাল—মা, তুমিই তো ওকে কত ভালো বলতে, ও তো ভালো, ভালো, সত্যি ভালো—ওর মত ভালো আর কে—একটু বলো না, মা, জাত দিয়ে কী হয়, সুখী হওয়াই তো আসল—বাবা, তুমি তো আমাকে সুখী দেখতেই চাও, তবে কেন কিছু বলো না—

বাবাগো, ওকে বিয়ে করলে আমি কত সুখী হবো দেখবে, তোমরাও সুখী হবে, তোমরাও—বাবা—'

কাঁদতে-কাঁদতে অরুণার গলা ভেঙে গেলো, উদ্দাম অশ্রু-উজ্জ্বল চোখ তুলে তাকালো বাবার মুখের দিকে।

হৃষীকেশবাবু পা দুটো সরিয়ে নিতে-নিতে বললেন: 'তমি নষ্ট মেয়ে—তুমি এখান থেকে যাও।'

তীরের মত সোজা হ'য়ে উঠে দাঁড়ালো অরুণা। একটা তীর ছুটে যেতে-যেতে যেমন শব্দ করে' তেমনি স্বরে বললে: 'কী! আমি—নষ্ট মেয়ে!'

হৃষীকেশবাবু বললেন: 'তোমার ব্যবস্থা পরে করবো—এখন আমার চোখের সামনা থেকে যাও তুমি।'

অরুণা কিছু না-বলে' মাথাটা একবার ঝাঁকালো, তার শিথিল খোঁপা ভেঙে লম্বা কালো চুল ছড়িয়ে পড়লো সমস্ত পিঠে। আর তার চোখে কান্না নেই, তার পাৎলা বাঁকা ঠোঁটে ঈষৎ যেন হাসির ছায়া।

একটু সময়, মৃত্যুর মত স্তব্ধতা ঘরের মধ্যে। হঠাৎ বিজয়া আর অরুণা দু'জনেই চমকে উঠলো হৃষীকেশবাবুর কণ্ঠস্বরে:

'কী হে, তুমি আবার এখানে কেন?'

দু'জনেরই চোখ একসঙ্গে দরজার দিকে গেলো। সুমন্ত্র এইমাত্র স্নান করে' এসেছে, গায়ে পাৎলা ফুরফুরে পাঞ্জাবি, সুন্দর করে' আঁচড়ানো চুল। এ-ঘরের কলরব সমস্ত বাড়ি থেকেই অবিশ্যি শোনা যাচ্ছিলো, সুমন্ত্রও শুনেছিলো। প্রথমটায় বুঝতে পারেনি, একটু পরেই বুঝেছিলো ব্যাপারটা। সত্যি বলতে, এ-ক'দিন এই বিস্ফোরণেরই সে প্রতীক্ষা

করছে। ভিতর থেকে তক্ষুনি তার ঝোঁক হয়েছিলো উপরে ছুটে যেতে, অরুণার পাশে গিয়ে দাঁড়াতে। অতি কষ্টে চেপে গিয়েছিলো সেটা। হাজার হোক্, তার তো এতে কিছু নয়। পাছে নিজেকে সামলাতে না-পেরে চলে' যায়, গেলো স্নান করতে। কিন্তু স্নান করে' এসেও দেখলো, থামেনি। এখনো শোনা যাচ্ছে। আহা—বেচারার কত লাঞ্ছনাই না জানি হচ্ছে! তারপর বুঝি কানে এলো অরুণার একটু কান্নার শব্দ। আর পারলে না। মন স্থির করে' চলে' এলো উপরে।

হৃষীকেশবাবু বললেন: 'এসেছো যখন, খবরটা শুনেই যাও। তোমার ভগ্নী তোমার বন্ধু অশোক সেনকে বিয়ে করতে চায়। দস্তুরমত রোমান্টিক শোনাচ্ছে—কী বলো?'

সুমন্ত্র বললে: 'তা বিয়ে করতে চায় করবে, ভালোই তো।'

'আরে তুমি তো এ-কথা বলবেই। তুমি নিজে কোন্‌দিন এ-রকম একটা কাণ্ড করো তার তো কিছু স্থির নেই। কোন্ এক বেজাত বজ্জাত মেয়ে—তোমার মত ছেলের কপালে তার বেশি আর কী? সে যা-ই হোক্, তোমার বন্ধুকে তুমি বলে' দিয়ো সে যেন আর এ-বাড়িতে না আসে।'

'আমার বন্ধুকে আমি নিশ্চয়ই বলে' দেবো সে যেন আমার বাবার বাড়িতে আর না আসে।'

'বেশ বেশ, তা হ'লেই হ'লো। তোমার যখন নিজের বাড়ি হবে, তুমি তোমার অসভ্য ইয়ার বন্ধুদের নিয়ে যত খুসি নাচানাচি মাতামাতি কোরো। ঈশ্বরের কাছে এই বলি অতটা যেন আমাকে আর দেখতে না হয়। তার আগেই যেন—'

# পারিবারিক

দীর্ঘশ্বাস ফেলে হৃষীকেশবাবু চুপ করে' গেলেন।

বিজয়া তাড়াতাড়ি বললেন: 'থাক্, থাক্, এখন চুপ করো তো তুমি। এই দুপুরবেলায় আর-একটা ষড়জাল না-বাধালে কি চলছে না? মন্তু, তুই নিচে যা।'

সুমন্ত্র বললে: 'একটা কথা জিজ্ঞেস করে' যাই। এ-বিয়ে কি হবে না?'

হৃষীকেশবাবু জবাব দিলেন: 'কী হবে না হবে তা তোমার জিজ্ঞেস করবার তো কোনো দরকার নেই।'

'তার মানেই হবে না। কেন হবে না জানতে পারি?'

'ফের! ফের তুমি কথা বলছো, মন্তু!'

অরুণা সুমন্ত্রর কাছ ঘেঁষে দাঁড়িয়ে বললে: 'দাদা, তোমার পায়ে পড়ি দাদা, তুমি যাও—তুমি নিচে যাও।'

তবু সুমন্ত্র বললে: 'তুমি যদি সত্যি তোমার মেয়েকে ভালোবাসতে, তাহ'লে এক্ষুনি এ-বিয়ের ব্যবস্থা করে' ফেলতে।'

শূন্যে হাত ছুঁড়ে গর্জন করে' উঠলেন হৃষীকেশবাবু: 'তাইতো, তাইতো! আমি তো আমার মেয়েকে ভালোবাসিনে, আমি তো আমার ছেলেকে ভালোবাসিনে—কোনোদিন তোদের কাউকে আমি ভালোবাসিনি! তোকে আগেই চিনেছিলাম, অরুণাকে আজ চিনলাম। এতদিন ধরে' তোদের জন্য প্রাণ দিয়েছি—আজ তার উপযুক্ত প্রতিশোধ নিচ্ছিস তোরা। অকৃতজ্ঞ নেমকহারাম বেইমান সব—'

'কী করেছি আমরা যে তুমি এমন করে' বলছো! কী করেছি আমি? কি করেছে অরুণা? মেয়েটাকে যে আজ তোমরা এমন করে'

যন্ত্রণা দিচ্ছো, সাধ্য আছে তোমাদের অশোকের চেয়ে ভালো ছেলের হাতে ওকে দিতে পারো!'

'মন্তু, মন্তু—' আর্তভাবে ডেকে উঠলেন বিজয়া, 'চুপ কর্ তুই বাবা, যা এখান থেকে।'

কিন্তু সুমন্ত্র বলতেই লাগলো: 'দৈবক্রমে ও আলাদা জাত, তাতে কী হয়েছে! এত বড় নিষ্ঠুর তোমরা, তোমাদের একটা কুসংস্কারের খাতিরে মেয়েটাকে মেরেও ফেলতে পারো! এর নাম ভালোবাসা!'

চীৎকার করে' উঠলেন হৃষীকেশবাবু: 'অপোগণ্ড নাবালক শিশু—তোরা কী বুঝবি বাপ মায়ের প্রাণের কথা! আজ আমি এই প্রার্থনা করি ঈশ্বরের কাছে—তোদের যেন কখনো ছেলেমেয়ে না হয়, এ-কষ্ট তোরা যেন কখনো না পাস্ জীবনে!'

'কেন, কষ্টটা কী? কষ্ট তো তোমরা নিজেরা পাচ্ছো নিজেদের দোষে। ছেলেমেয়েকে কেবল ভালোবাসলেই হয় না, মানুষ হিসেবেও তাদের ভাবতে হয়। কী অন্যায় করেছি আমরা, কখন্ অকৃতজ্ঞতা করলাম! আমরা আলাদা মানুষ, আমাদের স্বতন্ত্র ইচ্ছা আছে, তোমাদের সঙ্গে আমরা এক নই—এই তো আমাদের দোষ! কিন্তু এক হওয়া কি সম্ভব?'

'এই তো—এই তো ছাখো—অরুণা তার দাদার কাছেই দীক্ষা নিয়েছে বুঝি, তাকে আর দোষ দেবো কী! স্বাধীন—স্বাধীন হয়েছিস তোরা, এই একটা বুলি আজকাল তোদের মুখে। তোরা তো এখন স্বাধীন হ'লি—কিন্তু আমরা কি কখনো স্বাধীন হ'তে পেরেছি তোদের নিয়ে! এক-একটি সন্তানকে লালন করে' তোলা যে কী তা তোরা বুঝবি কেমন করে'! আর সেখানেই যদি শেষ হ'তো!'

# পারিবারিক

'এ-কথা বার-বার শোনাচ্ছো কেন যে কষ্ট করে' আমাদের মানুষ করেছো! সে-কষ্ট তো সকলেই করে, সে তো করবেই! তার জন্যে কি এখন প্রতিদান চাও? যেটা প্রকৃতিরই নিয়ম সেটার জন্যে কি কেউ বাহবা চায়? যত কিছু করেছো আমাদের জন্যে এখন কি তারই দ্বিগুণ আদায় করে' নিতে চাও জোর খাটিয়ে, অত্যাচার করে'?

অরুণা আবার বললে, সুমন্ত্রর একটা হাত চেপে ধরে': 'চুপ করো, দাদা, চুপ করো।'

'স্নেহ দিয়েই তৃপ্ত', তবু সুমন্ত্র বলতে লাগলো, 'স্নেহ কিছু ফিরিয়ে চায় না। তোমরা ফিরিয়ে চাও—তোমরা চাও বাধ্যতা, দাসত্ব। ছেলে-মেয়েকে চাও হাতের মুঠোর মধ্যে। চাও নিজের অপ্রতিহত কর্তৃত্ব। তারা কী খাবে কী পরবে, কার সঙ্গে কথা বলবে, কখন বেড়াবে ক'টার সময় শোবে—সব তোমরা বলে' দেবে। জীবনের তুচ্ছ থেকে বৃহত্তম সমস্ত ব্যাপারে একান্ত মুখাপেক্ষী হ'য়ে থাকবে তোমাদেরই। গৃহপালিত পশুরও নিজের আলাদা ইচ্ছা থাকে, তাও তাদের থাকবে না। তবে হ'লো গিয়ে ভালো ছেলে। আর সেই মূঢ় দাসত্বে যেই একটু ত্রুটি হ'লো অমনি জ্বলে' উঠে বললে—বেইমান নেমকহারাম অকৃতজ্ঞ। কৃতজ্ঞ! কৃতজ্ঞ থাকে চাকর, ছেলে কখনো কৃতজ্ঞ থাকে!'

'মন্তু', ধ্বজিয়া বলে' উঠলেন ব্যাকুলভাবে। 'মন্তু, চুপ কর্ তুই।'

হৃষীকেশবাবু হাত তুলে বললেন: 'বলতে দাও ওকে, বলতে দাও—সব শুনি। এ-বয়েসেও অনেকখানি বাকি ছিলো, দেখছি; পূর্ণ হোক্। ও তো বলবেই এ-রকম—ও তো জানে না কত রাত আমাদের জেগে বসে' কেটেছে ওকে নিয়ে, কত সুখে বাধা পড়েছে, ব্যর্থ হয়েছে কত সঙ্কল্প, নষ্ট

হয়েছে কত আশা। ও তো জানে না স্বাধীনতা বলে’ আমাদের কিছুই ছিলো না, এখনো নেই, এখনো আমাদের সমস্ত জীবন ওদেরই জন্যে ; ও তো জানে না শরীরের যত অসংখ্য দুর্ভোগ, মনের যত অসহ্য দুশ্চিন্তা, জানে না ব্যথা, জানে না সমস্যা, জানে না শিশুর প্রতিকারহীন অত্যাচার। বার-বার এমনি কেটেছে ওদের দিয়ে। তারপর আজ যখন ওদের জীবনের সিংহদরজায় প্রায় পৌঁছিয়ে দিলুম, ওরা আজ বলছে—ও তো তোমরা করতে বাধ্য !’

‘বাধ্য নও ?’ এক মুহূর্ত্ত দেরি না-করে’ বলে’ উঠলো সুমন্ত্র। ‘আমাদের জলে ভাসিয়ে দিতে তো পারতে না ! আর এ-কথা কি বলব যে যত-কিছু করতে হয়েছে তাতে কেবলই দুর্ভোগ আর দুশ্চিন্তা—তাতে কোনো সুখ ছিলো না, কোনো মাধুর্য্য ছিলো না ? আর সেই শৈশবটাই যেন চিরকালের—এমনি তোমাদের মনের ভাব। এমন দিন যে আসে যখন আমরা আর শিশু থাকিনে, এটাই যেন তোমরা মনে আনতে পারো না। একটা বয়েস পর্য্যন্ত আমাদের জীবন থাকে মা-বাপের সঙ্গে অবিচ্ছেদ্যভাবে জড়ানো : কিন্তু একদিন ছেদ আসে, একদিন ছেদ আসতেই হয়, না-এলেই সর্বনাশ। কুড়ি-বাইশ বয়েসের খোকাখুকু মানেই হাবা। তেমনি একদিন শিশু থাকে মাতৃগর্ভে নাড়ির পাকে-পাকে জড়ানো : কিন্তু সে-বন্ধন একদিন ছিঁড়ে যায়, সেটাই মুক্তি। পরবর্ত্তী জীবনে আর একবার আসে সেই ছিন্ন হবার, বিচ্ছিন্ন হবার সময়—সেটাকে স্বীকার করে’ নিতে না-পারা অপ্রকৃতিস্থতা। তখন নিজের ছেলেমেয়েকেও সম্মান করতে হয় স্বতন্ত্র মানুষ বলে ; মানুষের-সঙ্গে-মানুষের যে-সহজ অনাড়ষ্ট মুক্তির সম্বন্ধ, তা ছাড়া আর-কোনো সম্বন্ধ তখন টিকতেই পারে

না। যে-নিবিড় তীব্র বন্ধন অণুতে-অণুতে বাপ-মায়ের সঙ্গে শিশুর, তখন সেটা ছিঁড়ে ফেলতেই হয়—ছিঁড়ে যায়ই সেটা—নয় তো সে-স্নেহ নাগপাশ হ'য়ে উঠে উভয় পক্ষকেই পিষে মারে। দেখলে তো, এই স্নেহ নিয়ে জবরদস্তি করতে গেলে কী হয় দেখলে তো ? একবার এ-কথা তুমি মনে-মনে মেনে নাও যে আমরা বড় হয়েছি, তারপর দেখবে কোনো গোলমমালই আর থাকবে না।'

হৃষীকেশবাবু চেয়ার ছেড়ে উঠে দাঁড়ালেন :

'মন্তু, এত কথা তোমাকে কেন বলতে দিলুম জানিনে। কিন্তু অনেক হয়েছে, আর নয়। তুমি যাও—অরুণা, তুমিও যাও। বেরিয়ে যাও, তোমরা আমার চোখের সামনা থেকে, বেরোও এক্ষুনি। যেখানে খুসি যাও, যা ইচ্ছে হয় করো। তোমরা যে আমার কিছু, এটা যেন আমি ভুলতে পারি।'

*　　*　　*

তারপর আর সমস্ত বাড়িতে চুপি-চুপি একটা কথা বলা হ'লো না। হৃষীকেশবাবু স্নান করে' খেলেন, সুমন্ত্র গিয়ে একা-একা খেয়ে এলো। অরুণা নাইলো না, অরুণা খেলো না, শুয়ে রইলো বিছানায়। বিজয়া পড়ে' রইলেন না-খেয়ে মেঝেতে পাটি পেতে। বেলা গড়িয়ে চললো, তিনটে বাজলো। ভদ্রলোকরা এলেন, হৃষীকেশবাবু নিচে গিয়ে কী কথা কইলেন তাঁদের সঙ্গে আর-কেউ শুনলো না। ভদ্রলোকেরা চলে' গেলেন।

## পনেরো

'টুনকি, শোন্।'

টুনকি বারান্দা দিয়ে নিচে নেমে যাচ্ছিলো, দিদির ডাকে ঘরের দরজার কাছে এসে দাঁড়ালো।

'আয় এখানে।'

টুনকি ঘরে ঢুকে কাছে এলো, নিঃসঙ্কোচে নয়।

তার দু' হাতের উপর দু' কাঁধ রেখে অরুণা বললে, 'শোন্ একটা কথা।'

বড়-বড় গম্ভীর শিশু-চোখ তুলে তাকালো টুনকি।

'শোন্—আমি যদি চলে' যাই এখান থেকে, কেমন হয় তবে বল্ তো ?'

'যাবে নাকি তুমি দিদি ?'

'বাঃ, যাবো না ! বিয়ে হবে না আমার ? তুইই তো বললি সেদিন।'

'কই, বিয়ে তো তোমার হ'লো না। তারা তো চলে' গেলো।'

'সব খবরই রাখিস দেখছি।'

টুনকি একটু লজ্জিতভাবে বললে : 'মা তো সেইজন্যেই এত কাঁদছেন !'

অরুণা হেসে বললে : 'দূর্ বোকা—মা-রা আবার কাঁদেন নাকি? বড়রা কি কাঁদে?'

টুনকি চুপি-চুপি বললে: 'তবে তুমি যে—'

'দূ—র্! আমি আবার কাঁদি নাকি? পিণ্টু কাঁদে, গোপ্লা কাঁদে, তুই কাঁদিস—'

টুনকি প্রতিবাদ করলে, 'আমি কাঁদিনে।'

অরুণা একটু চুপ থেকে বললে : 'শোন্, একদিন হয়-তো দেখবি আমি চলে' গেছি।'

'কোথায় যাবে?'

'কোথায় যাবো তা কি জানি?'

'তা আবার আসবে তো—আসবে না? দিদিরা বিয়ে হ'য়ে চলে' যায়—আবার তো আসে মাঝে-মাঝে, আসে না?'

'সবই তো জানো তুমি বুড়িঠাকরুন। তোমার আর ভাবনা কী?'

টুনকি বললে : 'তুমিও তো আবার আসবে?'

'যদি না আসি?'

টুনকি বললে : 'যাঃ!'

'যদি না আসি তবে কি তুই খুব রাগ করবি আমার উপুর?'

টুনকি মাথা নিচু করে' চুপ করে' রইলো।

অরুণা মেয়েটার কপালে একটা চুমু খেয়ে বললে : 'রাগ যত খুশি করিস্, কিন্তু তোর দিদিকে কখনো খারাপ বলে' ভাবিসনে—বুঝলি?'

টুনকি মাথা তুললো; তার চকচকে চোখের উপর চোখের পাতা পড়লো কয়েকবার।

হাত সরিয়ে এনে অরুণা বললে, 'যাঃ—যা এখন।'

টুনকি তবু দাঁড়িয়ে রইলো কোল ঘেঁষে।

অরুণা আবার বললে, 'আমায় খারাপ বলে' ভাবিসনে—কেমন ?'

টুনকি কিছু বললে না, কেমন অদ্ভুত করে' তাকিয়ে রইলো মুখের দিকে। হয়-তো একটু পরে সে কিছু বলতো, কিন্তু তক্ষুনি ঘরে ঢুকলেন বিজয়া, আর মার পায়ের শব্দ পেয়েই টুনকি পালালো ছুটে।

অরুণা বসে' ছিলো খাটের ধার ঘেঁসে, বিজয়া তাঁর পাশে গিয়ে বসলেন। আস্তে বললেন : 'কত আর মন-খারাপ করে' থাকবি, অরুণা !'

অরুণা বাঁকা হেসে বললে : 'কই, মন-খারাপ করছিনে তো আমি।'

কিন্তু বিজয়া কথাটাকে প্রতিবাদেরও অযোগ্য মনে করলেন।

'মনে-মনে ও-রকম গুমরে-গুমরে শরীরটাকে খারাপ করবি তো ? তা ছাড়া আর কিছু লাভ হবে না। অরু, লক্ষ্মী, এত অবুঝপনা করিসনে।'

মা হয়-তো তার গায়ে একটু হাত বুলুতেই যাচ্ছিলেন, অরুণা ঈষৎ অলক্ষিত ভঙ্গিতে দূরে সরে' গেলো। বললে : 'থাক্ মা, এ-সব কথা থাক্।'

একটু চুপ করে' থেকে বিজয়া বললেন : 'তুই কি পাগল নাকি, অরু যে ঐ অশোক ছেলেটাকে বিয়ে করবার কথা বললি ? তা কি হয় কখনো ? ওর জাত যে আলাদা—ওর বাবা জানতে পারলে তিনিই কি রাজি হ'তেন, ভেবেছিস ?'

'কেন তুমি বোঝাচ্ছো, মা ? আমি তো কিছু বলছি না—তোমাদের কথা সবই তো আমি বুঝি।'

বিজয়া চুপি-চুপি বললেন, অন্তরঙ্গ স্বরে : 'ছাখ্, ছেলেটার মা নেই,

বাড়ির টান নেই—ঘুরে-ঘুরে বেড়ায়, বড় মায়া লাগতো। এত আদর-যত্নের প্রতিদানে তোর মনে এই বিষ ঢোকানো কি ওর উচিত হয়েছে? ভেবে ত্থাখ—তুই-ই বল্। যেটা অসম্ভব, যেটা কখনোই হবার নয়, সেটার মধ্যে তোর কাঁচা মনটাকে টেনে নিয়ে যাওয়া—ও যদি সত্যি ভালো হ'তো তাহ'লে কি এমন কাজ করতো? মায়ের শাসনে না-থাকলে ছেলেগুলো অমনি উচ্ছৃঙ্খলই হয় বুঝি!'

অরুণা কিছু বললে না; তার মুখ দেখেও কিছু বোঝা গেলো না।

তেমনি নরম সুরে, তেমনি ঘায়ে মলম লাগাবার ঢঙে বিজয়া বলতে লাগলেন: 'আমি বলি তোকে—এ নিয়ে তুই আর ভাবিসনে। এখন খুব কষ্ট লাগছে, কিন্তু এ-কষ্ট বেশিদিন থাকবে না—'

এবার অরুণা একটা মন্তব্য না-করে' পারলে না: 'কোন্ কষ্টই বা বেশিদিন থাকে, মা? ছেলে মরে' যায়—সে-কষ্টই কি মা-র মনে থাকে চিরকাল?'

ছেলে মরার প্রসঙ্গে একটু বিচলিত হ'য়েই বিজয়া বললেন: 'কী যে বলিস্ তুই, অরু, বুদ্ধি-সুদ্ধি সবই কি খুইয়েছিস্? অশোকের সঙ্গে কয়েকদিন দেখাশোনা না-হ'লেই, দেখবি, মনটা বেশ শান্ত হ'য়ে আসছে।'

এবারেও অরুণা জবাব না দিয়ে পারলে না: 'আমি যদি আজ নিরুদ্দেশ হ'য়ে হারিয়ে যাই তাহ'লে তুমিও তো প্রথম কয়েকদিন খুব কান্নাকাটি করবে—করবে না? আর তারপর সেটাই তো তোমার অভ্যেস হ'য়ে যাবে, সয়ে' যাবে—যাবে না? তারপর আবার তুমি হাসবে, আবার চাকরবাকরদের সঙ্গে খিটিমিটি করবে, আবার দুপুরবেলায়

খাওয়ার পরে মাসিকপত্র হাতে নিয়ে শোবে। সবই করবে। তাই বলে' কি এটা প্রমাণ হ'লো যে তুমি আমাকে ভালোবাসতে না ?'

এ-কথার কোনো জবাব খুঁজে না-পেয়ে বিজয়া পুরোনো সুরেই ফিরে গেলেন : 'আমার কথা শোন্, অরু, মনটাকে একটু স্থির কর্। তোর অমতে আর-কিছু হবে না। আমরা দেখে শুনে এমন জায়গাতেই তোর বিয়ে দেবো, যেখানে তোর মত হবে। ছাখ্, এমনিতে আমরা এখন নানা দুশ্চিন্তায় বিব্রত, তার উপর আর অশান্তি বাড়াস্‌নে। মন ভালো কর্ তুই—সবই ঠিক হ'য়ে যাবে দু'দিনে। তোর বাবার উপর রাগ করে' কী করবি—তাঁর কি মাথার ঠিক আছে। জানিস্ তো তিনি রাগি মানুষ, একবার রাগ উঠলে না-বলতে পারেন এমন কথা নেই। তায় ছাখ্, এই ক'রাত একফোঁটা ঘুম নেই তাঁর চোখে। কী অশান্তি তাঁর মনে তা আমি তো জানি। প্রাণের চেয়ে তিনি ভালোবাসেন তোদের—আর তোরা কি তাঁকে এমন করে' কষ্ট দিবি ?' বিজয়ার চোখে করুণ মিনতি ফুটে উঠলো।

এটা অবৈধ, এটা হীন, অরুণার মনে হ'লো, মানুষের হৃদয়বৃত্তির দুর্বলতার সুযোগ নিয়ে জেৎবার এই চেষ্টা। হীন এটা। কিন্তু অরুণা, তোমার আবার হৃদয়, আর তোমার আবার স্নেহ-মায়া—তুমি তো নষ্ট মেয়ে। তোমার বাবা তোমাকে প্রাণের চেয়ে ভালোবাসেন। নষ্ট মেয়ে তুমি। তোমার হাতে ধরে' বলা হচ্ছে, তোমার বাবাকে তুমি কষ্ট দিয়ো না : নিজে তুমি যত কষ্টই পাও—দু'দিনেই ভুলে' যাবে। তুমি সব সহ্য করবে, তুমি নিজের গলা টিপে ধ'রে শান্ত হবে ; আর-কেউ শান্ত হবে না, আর-কেউ কিছু সহ্য করবে না। তুমি যে নষ্ট মেয়ে।

অরুণা উঠে দাঁড়ালো।—'যাই, মা, স্নান করতে, বেলা হ'লো।'

বিজয়া একটু অবাক হ'য়েই তার মুখের দিকে তাকালেন। যেন সবে গানের আলাপ শেষ করে' এনেছি এমন সময় শ্রোতা 'বাঃ, বেশ বেশ' বলে' উঠে দাঁড়ালো।

'তাহ'লে তুই—কী ঠিক করলি ?' মেয়ের মুখ থেকে নির্দিষ্ট কিছু শোনবার আশা করলেন বিজয়া।

'আমরা কিছু ঠিক করবার কে, মা, অদৃষ্টই সব ঠিক করে।'

বলে' অরুণা বেরিয়ে গেলো ঘর থেকে, মায়ের মুখের দিকে ভালো করে' একবার তাকালোও না। গেলো স্নানের ঘরে। অদৃষ্ট দিয়েছে ঠিক করে', এখন আর কোনো ভাবনা নেই। কাল। কাল সে যাবে। অশোক খবর পাঠিয়েছে সুমন্ত্রকে দিয়ে। সে যাবে। যাবে যাবে যাবে। কোনো ভাবনা আর নেই এখন। সে নষ্ট মেয়ে—তার আবার ভাবনা কী ?

## ষোলো

অন্ধকার। অন্ধকার আর হাওয়া। হু-হু করে,' গুমগুম করে' ছুটে চলেছে রেলগাড়ি। অন্ধকার গুঁড়ো গুঁড়ো হ'য়ে গেলো, রাত্রির বুক ভেঙে গেলো। খাঁচার মত ছোট একটি ইণ্টার-ক্লাশ কামরা চার-পাঁচজন যাত্রীর দখলে। জানলার ধারে অরুণা বসে', জানলায় হাত রেখে, বাইরের দিকে তাকিয়ে। নির্ঘুম উজ্জ্বলতা তার চোখে। তার পাশে অশোক ঘুমে ঢুলছে, থেকে-থেকে আধো জেগে উঠছে গাড়ির ঝাঁকুনিতে। অন্যান্য যাত্রীরা শোয়া-বসার বিভিন্ন অবস্থায় ঘুমে বিভোর। গাড়ির চীৎকার ছাড়া সমস্ত পৃথিবীতে আর-কিছু নেই।

একটু পরেই রেলের গর্জনের ঢেউ-তোলা রাত্রির সমুদ্রে একটা দ্বীপ দেখা গেলো। গাড়ি থামলো, ইষ্টিশান। আর সঙ্গে-সঙ্গে অশোক জেগে উঠলো অস্পষ্ট আধো-ঘুম থেকে, যেমন তন্দ্রার মধ্যে পড়ে' যাওয়ার স্বপ্ন দেখতে-দেখতে হঠাৎ খাটে পায়ের ধাক্কা লেগে আমরা চমকে জেগে উঠি।

অরুণা মুখ ফিরিয়ে চুপি-চুপি বললে : 'রানাঘাট।'

'রানাঘাট!', অশোক পুনরুক্তি করলে, স্বস্তির নিঃশ্বাস ছেড়ে।

